১৯০৫-৬ সালের কথা। বাঙলা দেশে স্বদেশী আন্দোলন শুরু হয়েছে, বঙ্গভঙ্গের বিরুদ্ধে তুমুল হয়ে উঠেছে সে-আন্দোলন। ঢাকা জেলার একটি গ্রাম্য হাই স্কুলের ছাত্রদের প্রাণেও তার ঢেউ-এর দোলা এসে লেগেছে। ১২-১৩ বছরের একটি ছোট্ট ছেলেও তাতে মেতে উঠেছে। সে বড়দের ফাইফরমাস খাটে, ভলান্‌টিয়ারি ক'রে বেড়ায়। এর বেশী কী-ই বা আর সে করতে পারে?

প্রকাশ্য আন্দোলনের দ্বারা বৃটিশ সরকারকে নোয়াতে না পারার ফলে যুবকদের প্রাণে যে-হতাশা এলো তা কাটিয়ে ওঠার জন্যে কলকাতায় গঠিত হলো গুপ্ত বিপ্লবী প্রতিষ্ঠান—অনুশীলন সমিতি। এবারে শুধু বঙ্গভঙ্গের রদ তারা চায় না, ভারতের স্বাধীনতাও কাম্য। তেমন কোনো প্রোগ্রামও তাদের নেই, জনগণের সঙ্গেও নেই কোনো যোগাযোগ, তবুও ভদ্রঘরের ছেলেরা প্রতিজ্ঞা নিয়েছে—তারা মারবে ও মরবে।

ঢাকাতেও অনুশীলন সমিতির শাখা স্থাপিত হলো। আমাদের সেই ১২-১৩ বছরের ছেলেটিও যোগ দিল এই সমিতিতে। তারপরে, তাঁর বয়স কিছু বাড়ল, কাজের ভিতর দিয়ে তিনি হয়ে উঠলেন অনুশীলন সমিতির নেতাদের একজন। বাঙলার রাজনীতিক ক্ষেত্রে আজ তিনি —আমাদের শ্রদ্ধেয় কমরেড সতীশ পাকড়াশী—সুপরিচিত। ১৯০৫-৬ সালে তিনি কাজে নেমেছিলেন, আর আজ হচ্ছে ১৯৪৭ সাল। এই সুদীর্ঘ সময়ের ভিতরে একদিনের জন্যেও তিনি নিজের বৈপ্লবিক কর্মক্ষেত্র থেকে স'রে দাঁড়াননি। রিভলভার নিয়ে ধরা প'ড়ে তিনি জেল খেটেছেন সেই যুগে যে-যুগে কয়েদীদের গলায় লোহার হাঁসুলি, আর পায়ে লোহার মল পরতে হ'ত।

বছরের পর বছর তাঁকে গা-ঢাকা দিয়ে কাজ করতে হয়েছে, ১৮১৮ সালের ৩ নম্বর রেগুলেশন অনুসারে নজরবন্দী হয়েও তাঁকে কাটাতে হয়েছে কয়েক বছর। ছাড়া পাওয়ার পরে আবার নজরবন্দী হয়েছেন,

মেছুয়াবাজার বোমার মামলায় সাজা নিয়ে গিয়েছেন আন্দামানে, আবারও হয়েছেন নজরবন্দী। এইভাবে তাঁর শরীরের ওপর দিয়ে রাজ-লাঞ্ছনার ঝড়ের পর ঝড় বয়ে গেছে। কিন্তু কোনো কিছুই দমাতে পারেনি তাঁকে, অবিচলভাবে দাঁড়িয়ে রয়েছেন তিনি তাঁর জন্যে নির্দ্দিষ্ট করা জায়গায়। তাঁকে দেখলে কিংবা তাঁর সাধারণ কথাবার্ত্তা থেকে নূতন পরিচিতেরা বুঝতেই পারেন না যে, চল্লিশ বছরেরও বেশী কাল ধ'রে তিনি বৈপ্লবিক কর্ম্ম-সাধনায় নিজেকে নিয়োজিত ক'রে রেখেছেন। সাদাসিদে অল্পভাষী লোক তিনি।

"অগ্নিদিনের কথা" কমরেড সতীশ পাকড়াশীর "স্মৃতি-কথা"। অনাড়ম্বর ভাষায় তিনি তাঁর সন্ত্রাসবাদী জীবনের কথা এই পুস্তকে লিপিবদ্ধ করেছেন। স্মৃতি মানুষকে অনেক সময়ে প্রতারণা ক'রে থাকে। সেই দিক থেকে কোনো কোনো ঘটনার বিবৃতিতে সামান্য কিছু ভুল থাকা অসম্ভব নয়। তা সত্ত্বেও এই পুস্তকখানা কেবলমাত্র কমরেড পাকড়াশীর স্মৃতি কথাই নয়, এখানা আমাদের দেশের রাজনীতিক সংগ্রামের একটি যুগের একটা দিকের ইতিহাসও বটে। সন্ত্রাসবাদী বাঙলার অনেক খ্যাতনামা বিপ্লবী কর্ম্মীদের মতো কমরেড সতীশ পাকড়াশীও কমিউনিস্ট মতবাদ গ্রহণ করেছেন। বার্দ্ধক্যের সীমায় পৌছেও তিনি ভারতের কমিউনিস্ট পার্টির কর্ম্মঠ সভ্য। দীর্ঘ জীবনের রাজনীতিক অভিজ্ঞতার ভিতর দিয়ে তিনি বুঝেছেন যে, জনগণকে বাদ দিয়ে বিপ্লব হয় না এবং কমিউনিস্ট পার্টি জনগণের একমাত্র বিপ্লবী পার্টি।

অনেক ঝড়-ঝঞ্ঝার ভিতর দিয়েও কি ক'রে কাজে লেগে থাকতে হয় তা আমরা কমরেড পাকড়াশীর জীবন থেকে শিখতে পারি। এইজন্যেও রাজনীতিক কর্ম্মীদের এই পুস্তকখানা পড়া উচিত।

কলিকাতা
৩রা এপ্রিল, ১৯৪৭

মুজফ্‌ফর আহ্‌মদ

# সূচী

# ভূমিকা

ঊষার রঙীন আলোর মতই একদিন বাঙলার বুকে জ্বলে ওঠে বিপ্লবী আন্দোলনের প্রথম রক্তশিখা। শতাধিক বৎসরের পুঞ্জীভূত অত্যাচারের কঠোর আবরণ বিদীর্ণ ক'রে গর্জ্জে উঠেছিল বাঙালীর হাতের বোমা ও পিস্তল। শিক্ষিত মধ্যবিত্ত সমাজ তখন বাঙালী যুবকের বীরপনার গর্ব্বে উচ্ছ্বসিত হয়ে উঠেছিল। সারা ভারতবর্ষ বিস্ময়ে চেয়ে দেখে, 'ভীরু' বাঙালীর এই জীবন-অভিযান। কত যুবক স্বাধীনতা সংগ্রামের রোমাঞ্চে ও উদ্দীপনায় মরণের নেশায় মেতে ওঠে—কত যুবক সে-অনলে আত্মাহুতি দেয়; ফাঁসীতে, গুলিতে প্রাণ দেয়—দ্বীপান্তরে অন্ধকার কারাকক্ষের অসহনীয় নির্য্যাতনে তিলে তিলে মৃত্যুকে বরণ করে; নিজেদের ত্যাগ, সাহস ও ঐকান্তিকতা দিয়েই দেশজননীর বন্ধন মোচন করবে এমনই ছিল তাদের দুর্জ্জয় সঙ্কল্প। যারা সে-দিন সাম্রাজ্যবাদী দানবের বিরুদ্ধে সংগ্রাম ক'রে নির্ব্বিচারে জীবন বিলিয়ে দিতে চেয়েছিল—যারা মৃত্যুর গর্জ্জন শুনেছিল সঙ্গীতের মত, তাদেরই সাথের সাথী হওয়ার জন্য আমিও কিশোর বয়সে ঘর ছেড়ে বেরিয়ে এসেছিলাম। মরণ-অভিযানে বেরিয়েও মৃত্যুকে পাইনি। পথ চলতে চলতে পেয়েছি বিপ্লবের এক নূতন পরিচয়—জীবনের এক নূতন সাধনা—ক্রম-বিকাশমান মানবতার এক অভিনব সুন্দর পরিকল্পনা।

স্বাদেশিকতার রঙীন আলোকে যে-স্বাধীনতার স্বপ্ন দেখেছিলাম, সংগ্রাম-পথের সাধনায় কতকাল পরে সে-স্বাধীনতার স্পষ্ট সংজ্ঞা পরিস্ফুট হয়ে উঠেছে। আজ বিংশ শতাব্দীর মধ্যভাগে গণ-বিপ্লব ও 'কমিউনিজ্‌ম্‌' -এর মহান উচ্চ আদর্শ আমাদের বিপ্লব প্রেরণাকে সুস্পষ্ট, জীবন্ত এবং বাস্তব সত্য করে তুলেছে। নব গণতন্ত্রের নূতন লক্ষ্যে গণ-মানবের মুক্তি-সংগ্রামের 'দিন আগত ঐ'—অতীতে এমনটি হয়নি। কোটি কোটি দুর্গত জন-সমষ্টিকে সংহত ও ঐক্যবদ্ধ করে স্বাধীনতা সংগ্রাম সাফল্যমণ্ডিত করার অপূর্ব্ব পরিকল্পনা পূর্ব্বে আমাদের চিন্তায় আসেনি। মরণ পথের ব্যর্থতা এনে দিয়েছে জীবন পথের নূতন সার্থকতা—বিপ্লবের নূতন রূপ—নূতনতর সংগ্রাম পদ্ধতি ;—মরণের উচ্চতর প্রেরণা।

স্বাধীনতা সংগ্রামের অগ্নিস্ফুলিঙ্গে বার বার দগ্ধ হয়েছি—অজ্ঞাতবাস, কারাবাস ও দ্বীপান্তর বাসের দীর্ঘ যাতনা সয়েছি কিন্তু মরিনি। সাথীরা কেউ কেউ শত্রুর গুলিতে মরেছে—ফাঁসীতে মরেছে, কেউ বা জেলের নির্য্যাতনে মরেছে, আমি বেঁচে আছি। বেঁচে আছি বলেই অতীত জীবনের স্মৃতি এখানে একত্রে সমাবেশ করতে পারলাম। যুগ-যুগান্তর অতিক্রম করে এসে আমার এ-তুচ্ছ জীবন-কাহিনী ভাবী ঐতিহাসিকের কিছুটা কাজে লাগতে পারে। অন্ধকার যুগে দুঃখের নিশীথে যারা জীবনের আলো জ্বালিয়ে জনগণের মুক্তি-পথের সন্ধান দিয়েছিল—যারা আত্ম-জীবন উৎসর্গ করে ভারতের জাতীয় জীবনের উষর ক্ষেত্রে নূতন আশার বারি সিঞ্চন করেছিল, যাদের কথা সবাই ভুলতে বসেছে, এই ছোট বইতে তাদেরই কথা আছে। তাদেরই জীবনাহুতিতে গড়া অতীত অগ্নিদিনের বিপ্লব সংগ্রামের কিছুটা আভাস দিতে চেষ্টা করেছি এখানে।

পঁয়ত্রিশ-ছ'ত্রিশ বৎসর পূর্ব্বে যে-বিপ্লবের সঙ্কল্প ও প্রেরণা নিয়ে কর্ম্মজীবনের আরম্ভ, আজো সে-সঙ্কল্প ও প্রেরণা তেমনি বলবৎ আছে কিন্তু বিপ্লবের লক্ষ্য ও নীতি-পদ্ধতির আমূল পরিবর্ত্তন ঘটে গেছে এর মধ্যে। ধন-ঐশ্বর্য্যলোভী প্রভুত্বকামী মধ্যবিত্তের বিপ্লব থেকে এবার দুর্গত শোষিত সর্ব্বহারা জন-সমষ্টির বিপ্লব পথের সন্ধান পেয়েছি। তাই পৃথিবীর সকল দেশের বিপ্লবী জনসমষ্টির সহযোগে আমরাও এগিয়ে যাব নব-গণতন্ত্রের মহান উচ্চতর বিপ্লবী সংগ্রাম সাধনায়।

টেরোরিজ্‌ম্ থেকে কমিউনিজ্‌ম্ বিংশ শতাব্দীর নূতন অবদান—ইতিহাসের স্বাভাবিক যুক্তিসঙ্গত পরিণতি; রুশিয়ায় তা ঘটেছে—চীনে তা ঘটেছে—ভারতেও তারই সুশৃঙ্খল দ্রুত পুনরাবর্ত্তন। এ অপরিহার্য্য—এ অবশ্যম্ভাবী। সঙ্কীর্ণ স্তর হতে উন্নত স্তরে বিপ্লবের যুক্তিসঙ্গত স্বাভাবিক গতি ও পরিণতি লাভই আমার জীবনের অভিজ্ঞতা, এই বইতে তা সংক্ষেপে বলতে চেষ্টা করেছি।

এ-বই লেখার জন্য যারা আমাকে অনুপ্রেরণা যুগিয়েছেন, উৎসাহ দিয়েছেন এবং সাহায্য করেছেন তাঁদের কয়েক জনের নাম উল্লেখ না করে থাকতে পারলাম না। তাঁরা হচ্ছেন কমরেড পি. সি. জোশী, মুজফ্‌ফর আহ্‌মদ, নিখিল চক্রবর্ত্তী, নিরঞ্জন সেন, সাধনা বসু ( রায় চৌধুরী ).। চতুর্দ্দশ বর্ষীয়া বালিকা শিপ্রা সরকার আমার বইয়ের ইংরেজী অনুবাদ করে আমাকে বিস্মিত ও কৃতজ্ঞ করে রেখেছে।

—লেখক

# স্বদেশী আন্দোলনের দিনে

তখন বাঙলায় স্বদেশী আন্দোলনের বিপুল আলোড়ন চলেছে। বঙ্গ-ভঙ্গের বিরুদ্ধে চারিদিকে প্রতিরোধ-আন্দোলনের প্রবল উদ্দীপনা। আমি পাড়াগেঁয়ে স্কুলের ছাত্র। বয়স খুব কম। মনে পড়ে, সেখানেও জোয়ার চলেছে সভা-সমিতি, বক্তৃতা ও শোভাযাত্রার। জাতীয় আন্দোলনের বিপুল উচ্ছ্বাসের মাঝে খুব উৎসাহের সঙ্গে কাজে লেগে গেলাম। শোভাযাত্রায়, গান ও জাতীয় ধ্বনি করতে করতে মিটিং-এ যাওয়া, ভলান্টিয়ার হওয়া, দোকানে দোকানে বিলাতী লবণ বিক্রীর বিরুদ্ধে পিকেটিং করা, রাখী বন্ধন ইত্যাদিতে খুব স্ফূর্তি পেতে লাগলাম। মেলায় জলসত্র খুলে লোকজনকে জল পান করানো, ব্রহ্মপুত্র-স্নানে যাত্রীদের সাহায্য, রোগীর সেবা, মৃতের সৎকার—দলবদ্ধ হয়ে এ-সকল কাজে বেশ আনন্দ ছিল। নিয়মিত পড়াশুনা হয় না, রাত্রিতে বাড়ী ফিরতে দেরী হয়ে যায় বলে অভিভাবক তিরস্কার করেন; বলেন—"পড়াশোনা নাই, স্বদেশীতে পেট ভরবে?" চুপ করে সহ্য করি—এবং,

তারপরেও বাড়ী ফিবতে রাত্রি হয়, ভয়ে ভয়ে বাড়ী ঢুকি। অভিভাবক আমার সামনেই আলোচনা করেন—"স্কুলের ছেলেগুলির সাহসের প্রশংসা করতে হয়, পুলিসেব ধমকে একটুও ঘাবড়ায় না। প্রশেসান তো না করে ছাড়লোই না। সতীশও ছিল এই ছাত্রদলের শোভাযাত্রায়। পুলিসের সামনে সে-ই উঁচু গলায় বন্দে মাতরম্ ধ্বনি দিতে লাগল, পুলিসগুলো তাব দিকে কটমটিয়ে চাইল কিন্তু কিছু করলো না।" শুনে আমার বুক গর্ব্বে ফুলে উঠল।

একদিন আমাদের স্কুলেই এক সভার আয়োজন হ'ল। ভদ্রলোকের সভা। আমবা নেতাদের নির্দ্দেশ মতো রাস্তা থেকে কৃষকদের ডেকে এনে টুল পেতে বসালাম। তাদের হাতে কাস্তে, পবনে নেংটি। বেশ মনে পড়ছে তাদেব একটা অসোয়াস্তি বোধ করা ভাব। হিন্দু-মুসলমান ঐক্যের জন্য এইসব মুসলমান কৃষকদেব সভায় ডেকে এনে আদর করে বসানো হয়েছিল। ভলাণ্টিয়ার দলভুক্ত হ'য়ে 'চিনিসপুর' কালীবাড়ীতে সভায় গেলাম। শত শত লোক একসঙ্গে সভায় দাঁড়িয়ে প্রতিজ্ঞা করলাম—বঙ্গ-ভঙ্গ রদ না হওয়া অবধি আমরা প্রতিরোধ-আন্দোলন করে যাব, জীবন দিয়েও এর প্রতিবিধান করব। বিলাতী জিনিস বয়কট আর স্বদেশী জিনিস ব্যবহারের প্রতিজ্ঞাও নেওয়া হ'ল। জমিদার, তালুকদার উকীল, ডাক্তার, শিক্ষক, ছাত্র সকলেই এ আন্দোলনে যোগ দিয়েছে। আমিও ছাত্রদের সঙ্গে আনন্দে ওই স্রোতে গা ভাসিয়ে দিলাম। সে ১৯০৫-০৬ সালের কথা। বিশিষ্ট যুবক কর্ম্মীরা ঢাকা শহর থেকে এসে জানালেন, পুলিনবাবুব সঙ্গে কলক্যাতা থেকে পি, মিত্র এসেছেন। পি, মিত্র ব্যারিস্টার—স্বদেশী আন্দোলনে যুবকদের প্রধান নেতা। পি, মিত্র বলেন—"বিলাতী লবণ বা চিনির পিকেটিং করে কি হবে? তা দিয়ে স্বাধীনতা হবে? রাষ্ট্রবিপ্লব হবে? লাঠি খেলা, বন্দুক.

তরোয়াল চালানো শেখ, সমিতি গঠন কর।" শুনে মনটা উত্তেজিত হয়ে উঠল। গ্রামে "অনুশীলন সমিতি" গঠিত হয়েছিল। লাঠি খেলা, ড্রিল, কুচকাওয়াজ ইত্যাদিতে স্কুলের ছাত্ররা মেতে উঠেছিল। আমিও অনুশীলন সমিতির 'সাটির পাড়া' শাখায় যোগ দিলাম। ছাত্র-নেতারা এক নিভৃত কক্ষে আমাকে নিয়ে গিয়ে সমিতির 'আন্ত প্রতিজ্ঞা' পড়ালেন, আমি প্রতিজ্ঞা গ্রহণ করে সমিতির সভ্য হলাম। ''সমিতির উদ্দেশ্য সিদ্ধি—স্বাধীনতা না হওয়া পর্য্যন্ত এই সমিতি হইতে বিচ্ছিন্ন হইব না। সর্ব্বদা সমিতির পরিচালকের আদেশ মানিয়া চলিব",—ইত্যাদি বহু দফা প্রতিজ্ঞা ওই পত্রে আছে। আমাদের স্কুলের প্রায় অর্দ্ধেক ছাত্র অনুশীলন সমিতির সভ্য হয়ে গেল। আমি তখন সপ্তম শ্রেণীতে পড়ি। স্কুলের উপরের শ্রেণীর ত্রৈলোক্য চক্রবর্ত্তী ও অন্য দু'তিনজন ছাত্র সমিতির নেতা। নেতাদের আমি শ্রদ্ধা করতাম খুবই এবং তাঁদের নির্দ্দেশ আনন্দে পালনও করতাম। মন্ত্রগুপ্তির দিকে এই সময় আমার দৃষ্টি আকৃষ্ট হয়—সমিতির গোপন কথা কারও কাছে প্রকাশ করা যায় না। শত্রুর চর আছে সর্ব্বত্র সুতরাং কথাবার্ত্তায় সংযত হতে হবে। এই শিক্ষা পেলাম। লাঠি খেলার সাঙ্কেতিক 'ফরমুলা' (সঙ্কেত শব্দ) অতি সংগোপনে ছোট্ট নোট বই-এ লিখে রাখতাম এবং স্কুলের ছুটির ঘণ্টায় সেগুলো মুখস্ত করতাম। অন্যান্য ছাত্র সভ্যগণও তাই করত। আমরা জানতাম লাঠিটা আসলে লাঠি নয়—তরোয়াল; আর বড় লাঠি হ'লো বেয়নেট, বন্দুক। তরোয়াল ও বন্দুকের লড়াই শেখার উদ্দেশ্যেই আইন বজায় রেখে লাঠি খেলার প্রবর্ত্তন করা। কিন্তু তা কারুর কাছে প্রকাশ করা নিষেধ ছিল। জঙ্গলাকীর্ণ আম-কাঁঠাল ও বাঁশবনের মাঝখানে ছিল আমাদের লাঠি খেলা ও কুচকাওয়াজের ফাঁকা জায়গা। প্রতি সন্ধ্যায় আমরা ওখানে গিয়ে জমায়েত হতাম। মনে হত, আমরা যেন আনন্দমঠের সন্তানদল;

পরাধীন ভারত-জননীর শৃঙ্খলমোচন কল্পে স্বাধীনতার সংগ্রাম সাধনায় রত। কলকাতায় নবযুগের অগ্নিময়ী বাণী নিয়ে এলো "যুগান্তর" পত্রিকা। আমাদের স্কুলেও ছাত্র-নেতারা সপ্তাহে সপ্তাহে "যুগান্তর" বিক্রী করত লোকের মনে কর্ম্মোদ্দীপনা জাগানোর জন্য। আমি মনোযোগ দিয়ে প্রত্যেক সংখ্যাটি পড়ে ফাইল করে রাখতাম। ওইগুলিতে লেখা হ'ত মহাভারতের যুদ্ধে অর্জ্জুনের প্রতি শ্রীকৃষ্ণের ন্যায়-যুদ্ধ করার উপদেশ, কর্ম্মযোগের কথা, চণ্ডীর সুর-অসুর যুদ্ধের কথা, শিখ-রাজপুত ও মহারাষ্ট্রীয়দের স্বাধীনতা-সংগ্রামের কথা এবং মাৎসিনি ও গ্যারিবল্ডির জীবন কথা। গৌরবমণ্ডিত ভারতের বর্ত্তমান দাসত্বের সঙ্গে উক্ত বিষয় সমূহের এমন উত্তেজনাপূর্ণ ভাষায় তুলনা করা হ'ত যে, আমাদের সকল চিত্ত-মন মথিত হয়ে উঠত সংগ্রামের উদ্দীপনায়, রোমাণ্টিক কল্পনার আবেগে। "যুগান্তর" পত্রিকা পড়া, লাঠিখেলা ও কুচকাওয়াজ শিক্ষা, ভলাণ্টিয়ার সেজে শোভাযাত্রা করে সভায় যাওয়া এইগুলি ছিল আমাদের ছাত্রদের কাজ। এইসব কাজে আমি খুব উৎসাহ পেতাম। যেখানে দু-চারজন একত্রে বসে স্বদেশী বিষয়ে আলোচনা করত আমি আগ্রহভরে সেখানে বসে কথাবার্ত্তা শুনতাম। বাড়ীর অভিভাবক, গ্রামের সম্ভ্রান্ত ভদ্রলোকেরা এবং স্কুলের শিক্ষকগণ কেউই স্বদেশী আন্দোলনের প্রতি বিরূপ ছিলেন না। কিন্তু তবু আমরা বেশী করে মেতে উঠি এটা আবার কেউ-ই পছন্দ করতেন না। তার জন্যে আমাকে বাবার কাছ থেকে এবং অন্যান্য গুরুজনদের কাছ থেকেও অনেক গালাগালি শুনতে হত। ১৯০৭ সালের শেষভাগে গোয়ালন্দ স্টেশনে ঢাকার জেলা-ম্যাজিষ্ট্রেট 'এলেন সাহেব'-কে গুলি করার সংবাদ এল। গ্রামের যুবকগণ এই সংবাদে আনন্দে মাতোয়ারা হয়ে উঠল। আমার মনেও আত্ম-বিশ্বাস এবং উদ্দীপনা সঞ্চারিত হল। শত শত,

যাত্রীর ভীড়ের মধ্যে এমন দুঃসাহসিক কাজ ক'রে যে-যুবকগণ নির্ব্বিঘ্নে সরে পড়ল—কে তারা? কি তাদের শক্তি!

রুশ-জাপান যুদ্ধে পাশ্চাত্য সম্রাট জারের পরাজয় এবং প্রাচ্য জাপানের বিজয়ে বাঙালীরা গর্ব্ব বোধ করেছিল। জাপানীদের ত্যাগ, সাহস, বীরপনা ও স্বদেশ হিতৈষণার অনেক চমকপ্রদ গল্প আমাদের স্বদেশী-সংগ্রামের ইন্ধন জুগিয়েছিল। এ যুদ্ধের কাহিনী পড়ে ও শুনে ইংরেজের বিরুদ্ধে দাঁড়াবার উৎসাহ আমাদের বেড়ে যায়। বিদেশ জাপান থেকে যেমন বিদ্রোহের উদ্দীপনা আসে, স্বদেশের মহারাষ্ট্র থেকেও তেমনি নবজীবনের প্রেরণা আসে। শিবাজীর স্বদেশের লোক বলে মহারাষ্ট্রীয়দের প্রতি আমাদের শ্রদ্ধা ছিল অপরিসীম; মহারাষ্ট্রীয় নেতা তিলক সদলবলে কলকাতায় শিবাজী উৎসবে যোগদান করেন। রবীন্দ্রনাথ তেজোদীপ্ত উদ্দীপনাময় ভাষায় 'শিবাজী' কবিতা লিখে যুবক হৃদয়ে আনন্দ ও অনুপ্রেরণা জাগিয়েছিলেন। শিবাজীর মাওলীসেনা, গেরিলা যুদ্ধ, প্রবল শক্তিমান ভারত সম্রাট আওরঙ্গজেবের বিরুদ্ধে স্বাধীনতার যুদ্ধ—এ-সবই আমরা ইংরেজের বিরুদ্ধে লড়ায়ের উপাদানরূপে তখন আবার নূতন করে পেলাম। এর পূর্ব্বেই মহারাষ্ট্রীয় যুবকগণ গুপ্ত-সমিতি গঠন করে ইংরেজ রাজকর্ম্মচারী হত্যা করেছে ও ফাঁসীতে জীবন দিয়েছে। মহারাষ্ট্রের সঙ্গে বাঙলার বিপ্লবী মৈত্রী-বন্ধন স্থাপিত হয় স্বদেশী আন্দোলনের গোড়ার দিকে। রুশিয়ার সন্ত্রাসবাদী নিহিলিস্ট আন্দোলন অনুসরণ করার পরামর্শ আসে জাপানী প্রফেসার ওকাকুরার কাছ থেকে; লণ্ডনের ভারতীয়েরাও খবর পাঠাত, ইংরেজের কাছ থেকে কিছু পেতে চাইলে ঐ পন্থাই গ্রহণ কর। গোপনে গোপনে সর্ব্বত্র যুবকদের কাছে এ-সকল কথা পৌঁছে যেত।

# প্লবের অগ্নিস্ফুলিঙ্গ

১৯০৮ সালে স্বদেশী আন্দোলনের জোয়ারে ভাটা পড়ল। নরম ও গরম দলের বিরোধে সুরাট কংগ্রেস ভেঙে গেছে। মজঃফরপুর জজ সাহেবের গাড়ীতে বোমা নিক্ষেপের পর ক্ষুদিরাম ধরা পড়েছে, প্রফুল্ল চাকী ধরা পড়ার সময়েই রিভলবারের গুলিতে আত্মহত্যা করেছে। আবার, যে-পুলিস কর্ম্মচারী তাকে ধরিয়ে দিয়েছিল সেই ইন্‌স্পেক্টর নন্দলাল বন্দ্যোপাধ্যায় কিছুদিনের মধ্যেই কলকাতায় 'গুপ্ত ঘাতকে'র গুলিতে নিহত হ'ল। কলকাতা মানিকতলার শ্রীঅরবিন্দ ঘোষের বাগান বাড়ীতে বোমার কারখানা একদিন ধরা পড়ল। সেখানে বোমা ও বোমা তৈয়ারীর সরঞ্জামসহ অরবিন্দের ভাই বারীন ঘোষ, উপেন, উল্লাসকর, হেমচন্দ্র প্রভৃতি যুবকগণ গ্রেপ্তার হল। মফঃস্বলে অতিরঞ্জিত হয়ে সে-খবর এসে ছাত্র ও তরুণ মনে বীরপনার রোমান্স জাগিয়ে দিল। আমারও উৎসাহ আর ধরে না।

যুবক ক্ষুদিরামের ফাঁসি হল সর্ব্বপ্রথম। তারপর আলীপুর বোমার মামলায় রাজসাক্ষী নরেন গোঁসাইকে কলকাতার প্রেসিডেন্সী জেলে পিস্তলের গুলিতে হত্যা করে কানাইলাল ও সত্যেন ফাঁসী যায়। দেশদ্রোহী বিশ্বাসঘাতকের প্রতি যথাযোগ্য শাস্তি-বিধানের সৎসাহস দেখিয়ে কানাই ও সত্যেন সে-সময় দেশের সর্ব্বসাধারণের শ্রদ্ধা ও

প্রশংসা লাভ করেছিল। তাদের এই অপূর্ব্ব সাহস ও বীরপনা আমাদের তরুণ চিত্তে দাগ কেটেছিল গভীর ক'রে। দেশের জন্য এমন আত্মত্যাগ মরণ-ভীতু জাতিকে সঞ্জীবিত করে তুলেছিল।

সঙ্গে সঙ্গে আরম্ভ হ'ল সরকারী নিষ্পেষণ—ধরপাকড়, খানাতল্লাস, কারাদণ্ড, ফাঁসী। অনুশীলন সমিতি ও অন্যান্য যুবক-সমিতিগুলি বে-আইনী ঘোষিত হ'ল। প্রায় সাড়ে তিন বৎসর পর স্বদেশী আন্দোলনের হিড়িক দমে গেল সরকারী রুদ্রনীতির পেষণে।

সরকারী নিষ্পেষণে, নিজেদের অন্তর্দ্বন্দ্বে আন্দোলন একেবারে নিষ্প্রভ হ'য়ে গেল। প্রকাশ্য আন্দোলন দমে গেল, কিন্তু গুপ্ত-সমিতির কার্য্য-কলাপ এক নূতন আন্দোলন ও উদ্দীপনা সৃষ্টি করল। আমি স্কুলের এক বন্ধুর কাছ থেকে "যুগান্তর" নামে একটি ক্ষুদ্র ইংরেজী পুস্তিকা পেয়েছিলাম। তাতে লেখা আছে—"শ্বেত জাতির হাত থেকে স্বাধীনতা অর্জ্জনেব সঙ্কল্প আমরা ছাড়ব না—টাকার ভাবনা নেই; পোস্ট-অফিস, ব্যাঙ্ক ও ট্রেজারী লুট করে যথেষ্ট টাকা পাওয়া যাবে। টাকা হলেই পিস্তল-রিভলভাব পাওয়া যাবে, বোমাও তৈরী করা যায়। যুবকগণ! দেশমায়েব পূজায় আত্মবলি দিতে বদ্ধপরিকর হও।" অতি গোপনে পুস্তিকাটি পড়ে লুকিয়ে রাখলাম। সে-দিন অপূর্ব্ব এক আনন্দে, উচ্ছ্বাসে, রোমান্সে মন ভরপুর হয়ে রইল।

হলে কি হয়, কাজের কোনই সুবিধা হচ্ছে না; স্কুলের যুবক-নেতারা কেউ ফেরার, কেউ বা জেলে। এদিকে গুপ্ত-সমিতির সঙ্গে কোনো সংযোগই করতে পারছি না। 'স্বাধীনতা' শীর্ষক একটি পুস্তিকার শহরে-বন্দরে গোপনে গোপনে বিতরণ হয়, আমিও মাঝে মাঝে একটি দুটি পেয়ে যাই, কিন্তু দলের সন্ধান পাই না—ব্যাকুলতা বাড়ে বই কমে না। 'স্বাধীনতা' পুস্তিকায় লেখা থাকে—"স্বাধীনতা-কামী

বীর যুবকগণ, আমাদের সন্ধান করে নেও।” কিন্তু কে জানে কোথায় থাকে তারা! কেবল খবরের কাগজে দেখি, পিস্তল-রিভলভারের সন্ধানে খানাতল্লাস, গ্রেপ্তার আর ষড়যন্ত্রের মামলা।

পত্রিকা পড়তাম খুব মনোযোগ সহকারে। স্বদেশ-প্রীতি থেকেই স্বদেশী খবর জানবার আগ্রহ বেড়ে গিয়েছিল, তাই নিয়মিত কাগজ পড়তাম। স্কুলের হেডমাস্টারের ইংরেজী দৈনিক ‘বন্দেমাতরং’ মাঝে মাঝে লুকিয়ে এনে পড়ে আবার রেখে আসতাম। গ্রামে দৈনিক কাগজ পাওয়া যেত না। স্বদেশী-ডাকাতি, গুলি, পুলিস ও বিশ্বাস-ঘাতকদের হত্যা, রাজনীতিক-ষড়যন্ত্র মামলা—এই সব সংবাদ পড়ে খুব উৎসাহ পেতাম। তাই খবরের কাগজের দিকে ঝোঁক পড়েছিল বেশী। জাতীয় আন্দোলনের অন্য কোনো খবর তখন ছিল না। প্রত্যক্ষ কাজকর্ম্মের সুযোগ না পেয়ে স্বদেশী সম্পর্কে সাধারণ জ্ঞানলাভের জন্য পড়াশোনায় মন দিলাম। সখারামের দেশের কথা, রাজপুত, মহারাষ্ট্রীয় ও শিখ জাতির স্বাধীনতা-সংগ্রামের ইতিহাস, ম্যাৎসিনি ও গ্যারিবল্ডির কথা, বিবেকানন্দের বই, রবি ঠাকুরের কবিতা ও সাহিত্য—এই সব ধরনের বই দিয়ে লাইব্রেরী করা হল সাটিরপাড়া গ্রামে। বিবেকানন্দের বইগুলি তখন আমাদের কাছে ছিল খুবই আদৃত। জাতীয় ধর্ম্ম, সভ্যতা ও কৃষ্টিকে বাদ দিয়ে জাতির স্বাধীনতা নয়। এমন ধারণা তখন থেকেই মনে গড়ে উঠেছে। অতীত ভারতের গৌরবে আমরা নিজেদের গর্ব্বিত মনে করতাম। ভারতকে সেই অতীত গৌরবের আসনে পুনঃপ্রতিষ্ঠা করাই ছিল সেদিন আমাদের কামনা। বিবেকানন্দের বই পড়ে আমরা পাশ্চাত্য সভ্যতার প্রতি বীতস্পৃহ হয়ে উঠি। কিন্তু পশ্চিমের যন্ত্রপাতি ও শিল্পোৎপাদন প্রণালী স্বাধীন ভারতে আমাদের অনুকরণীয় বলে আমরা বিশ্বাস করতাম। কিন্তু রাষ্ট্র,

সমাজ, শিল্প-বাণিজ্য সব কিছুই ধর্ম্মের ভিত্তিতে স্থাপিত হবে—ধর্ম্ম ছাড়া আমাদের এদেশে কিছু হতে পারে না, মনে-প্রাণে তাই স্বীকার করে নিয়েছিলাম। পৌরাণিক সুরাসুর যুদ্ধ ও মহাভারতের কুরু-পাণ্ডবের যুদ্ধ থেকে সশস্ত্র স্বাধীনতা-সংগ্রামের প্রেরণা পেতাম।

স্কুলে, গ্রামে এবং বাড়ীতে সর্ব্বত্রই দেশের আর্থিক দুরবস্থার কথা নিয়ে আলোচনা হত। 'ছিল ধান গোলাভরা, শ্বেত ইঁদুরে করল সারা'—এমনি পরাধীনতার দুর্গতির কথা মধ্যবিত্ত বাঙালীর ঘরে ঘরে। আমি তাই শুনেই ছাত্র-জীবনে বেড়ে উঠেছিলাম। তাঁতীদের আঙুল কেটে বিলাতী কোম্পানী দেশের তাঁত-শিল্প ধ্বংস করে দিয়েছে, কত জমিদার-তালুকদার নিঃস্ব হয়ে গেছে। দাদা ও দিদিমাদের খেদোক্তি শুনতাম—'কি দিন ছিল আর কি হল।' সুখ-ঐশ্বর্য্য, প্রচুর খাদ্য, স্বাস্থ্য যা ছিল সমস্তই বিলুপ্ত হয়ে গেছে। পরাধীনতার এই গ্লানি প্রথম জীবনে আমাকে স্বাধীনতার অভিযানে ইন্ধন জুগিয়েছিল।

১৯০৯ সাল থেকে ১৯১৪ সালের বিশ্বযুদ্ধের পূর্ব্ব অবধি জাতীয় আন্দোলন নিস্তেজ হয়ে পড়েছিল। মিণ্টো-মর্লে রিফর্ম বা শাসন সংস্কার ও বঙ্গ-ভঙ্গ রহিত করার ফলে নরম দলের নেতারা খুশি হয়ে যান। একমাত্র যুবকদের গুপ্ত-সমিতিগুলি তখন দেশে যুবকসংগঠন চালিয়ে যাচ্ছে—তাদেরই অনুষ্ঠিত মাঝে মাঝে দু-একটি বড় হত্যাকাণ্ডের ফলে আমাদের গতানুগতিক জীবনে আশা ও বিশ্বাসের জোয়ার আসত। বস্তুত, এই দলের কর্ম্মীরাই দৃঢ় বিশ্বাসের বলে ভবিষ্যতের ক্ষেত্র প্রস্তুত ক'রছিল। তা'ছাড়া চারদিকে দেশের রাজনীতিক ভবিষ্যতের কল্পনা ম্লান হয়ে পড়েছিল এবং বর্ত্তমান ছিল আরও অবসাদ ও নিক্রিয়তায় আচ্ছন্ন। বিপ্লবীরা গোপনে ছাত্র ও যুবকদের মনে স্বাধীনতার কর্ম্ম-প্রেরণা জোগাত—সন্ত্রাসবাদী দুটি-একটি কাজের দ্বারা দেশের লোকের

মনে স্বাধীনতার উদ্দীপনা জোগাত—যুবক-চিত্তে সৃষ্টি করত উত্তেজনা। কলিকাতা হাইকোর্টে রিভলভারধারী বাঙালী যুবক পুলিস সুপারিণ্টেণ্ডেণ্ট সামসুল আলম ও সরকারী উকিল আশু বিশ্বাসকে হত্যা করে। তারা ছিল অতিরিক্ত রকমের খয়ের খাঁ এবং স্বদেশীওয়ালাদের উপর ক'রত অসম্ভব রকমের অন্যায় উৎপীড়ন। দু'জন বিপ্লবী বীরেন ও চারু হাসিমুখে ফাঁসী বরণ ক'রে জাতীয় জীবনের ভাটার মুখে দেশবাসীর মনে নূতন প্রেরণা ও নূতন আশার জোয়ার এনে দিল। মৃত্যুর বিনিময়ে তারা প্রতিষ্ঠা করেছিল বাঙালীর জীবন। হাফ প্যাণ্ট, হাফ শার্ট পরা যুবকের দল বন্দুক-রিভলভার নিয়ে স্বদেশী ডাকাতি করত। সকলে জানতো—ডাকাতিতে টাকা সংগ্রহ ক'রে তা দিয়ে অস্ত্রসংগ্রহ করে, বোমা বানায় এবং বিপ্লবীদল চালায়। ধনীরা খেতাবের আশায় সাম্রাজ্যবাদী সরকারকে সাহায্য করত। সরকারী কর্ম্মচারীদের ভেট দিত। জমিদাররা বিলাসে অর্থব্যয় করত। দেশের কাজে টাকা দেয় কে? স্বদেশী-ডাকাতি, পুলিস ও বিশ্বাসঘাতকদের হত্যা, বিদ্রোহাত্মক পুস্তিকা বিতরণ, সর্ব্বোপরি গুপ্ত-সমিতি গঠন—এই সবই ছিল সে-দিনের জাতীয়-আন্দোলন। জনসাধারণ এ সবের সাফল্য দেখলে উৎফুল্ল হত—মনে মনে অনেকখানি আশা করত। কংগ্রেস তখন মডারেট নেতাদের বাৎসরিক অধিবেশন মাত্রে পরিণত হয়েছে—পূর্ব্বেও তাই ছিল। মাঝখানে স্বদেশী আন্দোলনের জোয়ারে কংগ্রেস একটা ব্যাপক জাতীয় প্রতিষ্ঠান হয়ে দাঁড়িয়েছিল মাত্র।

# বিপ্লবী-সন্ত্রাসবাদের যাত্রাপথে

ক্রমাগত চেষ্টার ফলে ১৯১০ সালে ঢাকার গোপনদলের সংস্রবে আসতে পারলাম। পূর্ব্ব পরিচিতেরাই দেখাশুনা করে আমার মনোভাবের পরিচয় পেলেন। একজন নেতা ঢাকা গিয়ে রিপোর্ট দিয়েছিলেন: "ঐ অঞ্চলের সবাই হতাশ ও নিরুদ্যম হয়ে পড়েছে, সতীশ কিন্তু ঠিক আছে। তার উৎসাহ-আকাঙ্ক্ষা একটুও দমেনি, তাকে বিশ্বাস করে কাজে নেওয়া যেতে পারে।" মাঝে মাঝে আমার কাছে ফেরারী বিপ্লবীরা আসতেন—একটু-আধটু কাজের ভারও দিতেন। আমি সোৎসাহে তা পালন করতাম।

১৯১১ সালের মধ্যভাগে নির্দ্দেশ এলো এক গুরুতর কাজের। দলের নেতা নরেন সেন স্বয়ং নির্দ্দেশ দিলেন এবং আমিও সোৎসাহে তাঁর আদেশ গ্রহণ ক'রলাম। ব্যাপারটা হচ্ছে, কোনো এক স্থানে তিনটি ·৪৫০ রিভলভার ও কতকগুলি কার্ত্তুজ আছে, সেখান থেকে সেগুলি আনতে হবে। সেগুলি আনতে গিয়ে আমি ধরা পড়লাম। হাতে হাতকড়ি, কোমরে দড়ি বেঁধে পুলিস আমাকে নারায়ণগঞ্জ জেলে পাঠিয়ে দিল। এই প্রথম জেল-যাত্রা। জেলে দেখলাম, কথায় কথায় কিল, লাঠির আঘাত, ইতর-ভদ্র সকলেরই এক অবস্থা। আমাকেও মিছেমিছি কয়েকটি বেতের ঘা খেতে হয়েছিল। একজন পুলিস ইন্‌স্‌পেক্টর আমাকে বুঝালেন

'আপনি বিশিষ্ট ভদ্র-পরিবারের সঙ্গে সংশ্লিষ্ট, আপনার একাজ শোভা পায় না। বলুন, কে আপনাকে রিভলভার আনতে পাঠিয়েছিল—তা হ'লেই আপনাকে ছেড়ে দেবো।' চুপ করে রইলাম। পুলিস অফিসার বলে চললেন, 'তিন তিনটা রিভলভার আর এতগুলি বুলেট পাওয়া যে কি সাংঘাতিক বুঝেনই—চাই কি আপনার ১০।১৫ বছর জেল হয়ে যেতে পারে।' বললাম—আমি কিছুই জানি না। এর পরে তিনি খুব শাসিয়ে চলে গেলেন। কয়েক দিনের মধ্যেই ঢাকা এডিশনাল ম্যাজিস্টে্টের বিচারে এক বৎসর সশ্রম কারাদণ্ড লাভ হ'ল।

ঢাকা সেণ্ট্রাল জেলে প্রবেশ করলাম—সে এক সাক্ষাৎ যমালয়। জেলার টুলী সাহেব স্বয়ং যম। মনে আমার ভয়, কৌতূহল ও বিস্ময়। এ হচ্ছে ১৯১১ সালের কথা। জেলে তখন রাজবন্দীর কোনই মর্য্যাদা ছিল না। কয়েদীরা বুঝ্‌তই না রাজনীতিক অপরাধটা কি রকম অপরাধ। কর্ত্তৃপক্ষের জুলুম, অত্যাচার, অকথ্য ভাষায় গালিগালাজ, তার উপর কঠোর খাটুনি তো ছিলই। জাঙিয়া, কুর্ত্তা পরে, গলায় হাঁসুলী ও কাঠের তকৃতি ঝুলিয়ে খাঁটি কয়েদী সাজলাম। জেল প্রেসে কাজ করতে দিয়েছিল, তার জন্য এক পায়ে একটি মোটা লোহার মল পরতে হ'ল। প্রতিদিন গলার হাঁসুলী, এক হাতের বালা ও এক পায়ের মল—এই লোহার অলঙ্কারগুলি মাটি দিয়ে ঘষে চকচকে করে রাখতে হ'ত—নইলে শাস্তি। লোহার থালা বাটি প্রতদিন খাওয়ার পর সকলে এক সঙ্গে দাঁড়িয়ে পায়ে ঘষে পরিষ্কার করতে হত। কয়েদী জীবনের এমনি অদ্ভুত ব্যবস্থাই ছিল তখনকার রেওয়াজ। প্রতিদিনই একজন দু'জনের ভাগ্যে বেত্রদণ্ড দাগা ছিল। লাথি, কিল, ঘুষি যে কত হ'ত তার সীমা পরিসীমা ছিল না। পশুর চেয়েও অধম হয়েছিল এখানকার মানুষের জীবন।

প্রথম কারাগারে গিয়ে কয়েক দিন আমাকে উঠান, ঘর ঝাড়ু দেওয়ার কাজ দেওয়া হয়—তারপরে জল তোলা, রাস্তা বাঁধা, দু'মণে বস্তা টানার কাজ—সবই চোর, বদমাস, খুনী, ডাকাতদের সঙ্গে মিশে করতে হয়েছিল। কষ্ট হলেও আমি হাসিমুখে ওদের সঙ্গে মিশে কাজ ক'রে যেতাম। তখন আমার বয়স মাত্র সতেরো বছর। ছোট ছেলে ব'লে কেউ কেউ স্নেহ করত—কাজে একটু আধটু সাহায্যও করত। কিন্তু সেপাইরা দেখলে আর রক্ষা নেই, যে সাহায্য নেয় এবং যে দেয় উভয়কেই খেতে হবে মার। রবিবার দিন ছুটি বটে কিন্তু আসলে খাটুনী আরো বেশী। কাপড় কাচা—ঘর পরিষ্কার করা, বস্তা টানা, গাঁইতি দিয়ে রাস্তার খোয়া উঠানো ইত্যাদি কাজে সারাদিন খাটতে হয়। মনে পড়ে, গরমের দিনের দুপুরের রোদে গাঁইতি ও শাবল নিয়ে জেলের ভেতরকার রাস্তাগুলির খোয়া ভেঙেছি। সেপাই প্রখর দৃষ্টি রাখতো—কাজ করছি কিনা।

প্রেসে সাধারণ কাজ পেয়েছিলাম। সারাদিন দাঁড়িয়ে থেকে হাজার হাজার কাগজে 'নাম্বারিং মেসিন' দিয়ে নম্বর মারতে হ'ত। , তাতে অনেক ঝঞ্ঝাট ছিল। তারপর কেরানীর কাজে বদলী করল; তাতে দায়িত্ব অনেক বেশী, কথায় কথায় কৈফিয়ৎ তলব করে। একদিন একেবারে বিনাদোষে শুধু কথার ওপর কথা কয়ে জবাব দিয়েছিলাম বলে চার রাত্রি হাতকড়ি ও চারদিন ফ্যান খাওয়ার শাস্তি-বিধান হ'ল। ঢাকা ষড়যন্ত্র মামলার বন্দীরা তখন ঢাকা জেলে ছিলেন, অনুশীলন সমিতির বিখ্যাত নেতা পুলিন দাসও সেই মামলায় যাবজ্জীবন দ্বীপান্তর দণ্ডে দণ্ডিত হয়ে সেই জেলে ছিলেন। পুলিনবাবু সুকৌশলে একদিন কয়েক মিনিটের জন্য আমার সঙ্গে সাক্ষাৎ করতে এলেন এবং নানান উপদেশে আমাকে উৎসাহিত ক'রে গেলেন। এত বড় বিপ্লবী নেতার

সঙ্গে দেখা হওয়ায় আমি মনে মনে খুব গর্ব্ব বোধ করেছিলাম। তারপর ক্রমে ঐ ষড়যন্ত্র মামলার অনেকে আমার সঙ্গে চুপি চুপি দেখা করেছিলেন। একজন নেতৃস্থানীয় ব্যক্তি আমাকে বলেছিলেন, ‘আর কেন? এবার গিয়ে পড়াশুনায় মন দাও। এ-সব আন্দোলন করে আর কিছু হবে না।’ কথা শুনে সে-দিন আমি একেবারে দমে গিয়েছিলাম। রাত জেগে কেবল ভেবেছি, হায়! আমাদের সব আশা-ভরসাই কি বৃথা হবে? পরে আমি বুঝেছিলাম, ওই মামলার ৩০।৩২ জন বন্দীর মধ্যে অধিকাংশই মনমরা হয়ে পড়েছে। ওদের মধ্যে দলাদলিও শুরু হয়েছিল। সুদিনের বন্ধুরা দুর্দ্দিনে বিচ্ছিন্ন হয়ে পরস্পরের প্রতি দোষারোপ করত। পুলিনবাবুর লিখিত চিঠিপত্র, পার্টির নীতি-পদ্ধতি সংবলিত প্রবন্ধাদি আমি প্রেসের একজন কর্ম্মচারীর মারফত বাইরে পাঠিয়ে দিতাম। এ-কাজে আমার বেশ আনন্দ হত। আবার নিজের সঙ্গে নিয়ে যাওয়ার সময় বুক দুড়দুড় করত। ধরা পড়লে আর রক্ষা নাই। ধোলাই (মার), বেত্রদণ্ড ও কারাদণ্ড সবই ভোগ করতে হত।

জেলে আমার বসন্ত হ'ল, গোটা উঠা মাত্র আমাকে জেলের প্রাঙ্গণে একটা বাগানের মধ্যে ক্যাম্পে শিকলে বেঁধে রাখে। একটা শক্ত খুঁটির চারদিকে অন্যান্য ন'জন চোর-ডাকাতের সঙ্গে আমাকেও এক পায়ে পাঁচ সের ওজনের মোটা লোহার শিকল দিয়ে বেঁধে রাখা হ'ল। জেল সেপাইরা দয়া করে দুটো কম্বলও দিয়েছিল বটে। কিন্তু ১০৩।৪ ডিগ্রী জ্বর—সর্ব্বাঙ্গে বসন্তের গোটা, এ-অবস্থায় জেলের কয়েদীদের খসখসে কম্বল যে কি পীড়াদায়ক, তা আজও ভুলিনি। তরুণ বয়সের একটি ভদ্র সন্তানের কাছে দুর্দ্দান্ত কয়েদীর এমনি ধারা সঙ্গ সে-দিন মনোকষ্টের কারণ হয়েছিল বৈ কি।

ডিসেম্বর মাসে অতি গোপনে খবর পাওয়া গেল যে, বঙ্গ-ভঙ্গ রহিত হয়ে গেছে আর সেই রাজকীয় ঘোষণার দিনেই বরিশালে পুলিস ইনস্পেক্টার মনোমোহন ঘোষকে গুলি ক'রে হত্যা করা হয়েছে। রাজনীতিক দলের দলন-কার্য্যে এই পুলিস কর্ম্মচারীটি ছিলেন অত্যন্ত তৎপর। জেল-জীবনের সমস্ত গ্লানি কেটে গেল এই একটি মাত্র গুপ্ত-হত্যার খবরে। প্রেস কর্ম্মচারীরাও খুশি হয়েছিল। পুলিনবাবু বলেছিলেন, সৎ উদ্দেশ্যে পরিচালিত আন্দোলন কখনো মরে না। সত্যিই কি আমাদের আন্দোলন শক্তিশালী হয়ে উঠবে! কারা জীবনের দুঃসহ দুঃখের মধ্যেও একটা পরিপূর্ণ প্রীতির উৎস জেগেছিল মনে। বঙ্গ-ভঙ্গ রহিত হওয়ার সংবাদ আমাদের কাছে তেমন গুরুত্বপূর্ণ মনে হয়নি। বৃটিশ শাসন উচ্ছেদ করে স্বাধীনতা প্রতিষ্ঠার বিরাট সংকল্পের কাছে এ-সাফল্যটুকু আমলই দিইনি। কংগ্রেসী-নেতারা একে বিরাট জয় মনে করে ব্রিটিশ ন্যায়-পরায়ণতার তারিফ করেছিলেন।

সারাদিনের খাটুনির পর প্রতিদিন প্রেস থেকে ফিরে আসি। নিত্যকার সেই কাঁকর ভরা মোটা চাল, ডালের জল, আর ঘাস মিশানো তরকারী খেয়ে সার বেঁধে শুতে যাই ঘরে। সেপাই জোড়ায় জোড়ায় আমাদের সংখ্যা গুণে বেলা ৫টায় তালা বন্ধ করে আমাদের আটকে দিয়ে যায়। প্রতি মুহূর্ত্তের গ্লানি ভরা সন্ত্রস্ত জীবন নিয়ে কাটিয়ে দিলাম দীর্ঘ একটা বছর। সতেরো বৎসরের এক তরুণ বন্দীর পক্ষে প্রতিকূলতায় ঘেরা নিঃসঙ্গ-জীবনে একটা বৎসর দীর্ঘই বটে। কি বিষাদ-মাখা আনন্দেই না দিনগুলি কেটে ছিল। সাধারণ চোর-বদমাসের চেয়ে স্বদেশী কয়েদীর এখানে এক কাণাকড়িও মূল্য বেশী ছিল না। অপমান-লাঞ্ছনা নিরন্তর লেগেই ছিল: দুর্দ্দান্ত বদমাস কয়েদীদের মধ্যে আমি

ছিলাম একা স্বদেশী বন্দী। জেল থেকে মুক্তি পেয়ে বাড়ী গেলাম। গ্রামবাসীরা আমাকে একটা সাংঘাতিক রকমের ছেলে মনে করেছিল। কেউ কেউ বললেন, ছেলেটি বেশ ঠাণ্ডা প্রকৃতির হলে কি হয়, ভেতরে ভেতরে বড় দুর্দ্দান্ত। একজন অভিজ্ঞ ব্যক্তি বললেন, গুপ্ত-সমিতির ছেলেরা এমনিই হয়; তারা যেমন শান্ত, সরল, পরোপকারী তেমনি আবার দুর্দ্ধর্ষ, নিজেদের লক্ষ্য পথে অটল অচল।

জেল খেটে এসে আমার স্বদেশ-প্রীতি যেন আরো বেড়ে গেল। পার্টির লোকদের সঙ্গে সংযোগ স্থাপন করে গুপ্ত-সমিতির কাজে বাড়ী ছেড়ে যাওয়ার সংকল্পই গ্রহণ করলাম। ১৯১২ সালের শীতকালে কারুকে কিছু না জানিয়ে ঢাকা চলে গেলাম।

মাদারীপুর মহকুমায় আমাকে কাজ করার জন্যে পাঠান হয়; পালং-এর অন্তর্গত ভড্ডা গ্রামে মধ্য ইংরেজী স্কুলের শিক্ষকতা করার কাজে ব্রতী হ'লাম। নিজের প্রকৃত পরিচয় গোপন করেই আমাকে এখানে রাখার ব্যবস্থা হয়েছিল। শিক্ষক রূপে ঐ অঞ্চলের সর্ব্বত্র ঘুরে দল গঠন করাই ছিল আমার কাজ। যুবকদের দেশের অবস্থা বুঝিয়ে সংগঠিত করা, নানাবিধ জনহিতকর কাজে লাগানো এবং সচ্চরিত্র সাহসী ছেলেদের সন্ত্রাসবাদী কার্য্যকলাপে আকৃষ্ট করাই তখনকার কর্ত্তব্য ছিল। প্রায় সর্ব্বত্রই মধ্যবিত্ত ভদ্রশ্রেণীর ছেলেরা দলের সংস্রবে আসতে লাগলো। প্রতিটি স্কুলে একটি ক'রে ছোট গ্রুপ সংগঠিত হ'ল। স্বাধীনতা সংগ্রামে উদ্দীপনা জাগায় এমন সব বই সেখানে পড়া হ'ত—লাইব্রেরী, ক্লাব, ব্যায়ামের আখড়া করে শারীরিক ও মানসিক উৎকর্ষ সাধনের চেষ্টা করত। রামকৃষ্ণ-বিবেকানন্দের আদর্শে ত্যাগ, পরোপকার ও স্বদেশ হিতৈষিতা ব্রতে দীক্ষা নিয়ে কাজ করার সংকল্প যুবকদের উদ্বুদ্ধ করে তুলত। ধর্ম্ম ও রাজনীতি তখন অচ্ছেদ্য ভাবে জড়িত।

দল গঠনের আনুষঙ্গিক বিদ্রোহ ভাবোদ্দীপক মুদ্রিত পুস্তিকা স্কুলে ছাত্রাবাসে এবং অন্যান্য বিশেষ বিশেষ স্থানে গোপনে ছড়ান হত। এই পুস্তিকাগুলি শিক্ষিত শ্রেণীর মধ্যে বেশ উত্তেজনা সৃষ্টি করত। ভড্‌ডা গ্রাম থেকে বিপ্লবী সংগঠনের কাজে নানাস্থানে যেতে হত। ঢাকা কেন্দ্রের নির্দ্দেশে একবার একটা বিশেষ কাজে শালদ'-তে যাতায়াত করতে হয়। সে-সময় শালদ' গ্রামে একজন কুখ্যাত সি-আই-ডি পুলিসের ডেপুটি সুপারিণ্টেণ্ডেণ্ট আসেন ; তার প্রতি পিস্তলের গুলি নিক্ষেপ করার চেষ্টা ব্যর্থ হয় ; আমরা ফিরে আসি।

মাদারীপুর শহরে অন্য একটি দলও কাজ করত ; অনুশীলন সমিতির সঙ্গে এ দলের কোনো সংস্রব ছিল না ; বরং পরস্পরে রেষারেষি ছিল। ১৯১২ সালে ঢাকা ও পূর্ব্ব বঙ্গের বিপ্লবী-দলের ১৪।১৫টি পুলিস হত্যা, ডাঁকাতি ইত্যাদির কাজ সংঘটিত হয়। কয়েক স্থানে অস্ত্রাদিও ধরা পড়ে।

১৯১৩ সালের প্রথম ভাগে ঢাকার পার্টি-কেন্দ্রে আসি। এর কিছুদিন পূর্ব্বে ডিসেম্বর মাসে বড়লাট লর্ড হার্ডিঞ্জের ভারতের নূতন রাজধানী দিল্লী প্রবেশকালে তাঁর উপর বোমা ছোঁড়া হয়। পুলিস তখন বাঙলার প্রত্যেকটি রাজনীতিক সন্দিগ্ধ ব্যক্তির খোঁজ খবর নিতে লাগলো। আমার নিজ বাড়ীতে, আত্মীয়-স্বজনের বাড়ীতে পুলিস আমার সম্বন্ধেও নানা প্রশ্ন করে সকলকে উত্যক্ত ক'রছিল। কেউ উত্তর দিতে অনিচ্ছা প্রকাশ করলে তাকে গ্রেপ্তারের ভয় দেখান হ'ত। পুলিসের জুলুম বেশী ছিল, পুলিসের ভীতিও ছিল বেশি। বাড়ী থেকে বেরিয়ে নিরুদ্দেশ হয়ে যাওয়ার পর আমাকে খুঁজে বার করার জন্য পুলিস যেন উঠে পড়ে লেগে গেল। তখন আরো অনেক ছেলে আত্ম-গোপন ক'রে কাজ করত।

পুলিসের খোঁজাখুঁজি বেড়ে গিয়েছিল ব'লে আমাকে স্থানান্তরে

পাঠাবার বন্দোবস্ত হয়। তখন ঢাকায় ফেরারী বিপ্লবী কর্ম্মীদের এক ভাড়া করা বাসায় ছিলাম। ছিলাম সাত আট জন। চাল কম ছিল ব'লে প্রত্যেকেই কিছু কম কম ক'রে খেতাম। রান্না-বান্না, থালা-বাটি ধোয়া নিজেদেরই কাজ। পার্টির অবস্থা শোচনীয়; ঘর-বাড়ী ছাড়া কর্ম্মী ও গৃহস্থ কর্ম্মী মিলে সারা বাঙলায় একশ' জনের বেশী নাই। সমস্ত দেশ যেন অসাড়, রাজনীতিক চেতনা-লেশহীন। এমন সময়ে এক দুর্ঘটনা পার্টি-কর্ম্মীদের মনে আরো নৈরাশ্য এনে দিল। মৌলভী বাজারের ম্যাজিষ্ট্রেট সাহেবকে হত্যা করতে গিয়ে হত্যাকারী যুবক নিজেই মারা যায়। চুপি চুপি তারের বেড়া ডিঙোবার সময় হাত থেকে বোমাটি পড়ে যাওয়াতে বোমা-নিক্ষেপকারী 'যোগেন্দ্র'র মাথা ও দেহ টুকরা টুকরা হয়ে যায়। দুটি গুলিভরা রিভলবার সহ তার খণ্ডিত দেহ পড়ে থাকে। খবর এলে একজন বলে উঠলেন, আমাদের এ-কর্ম্মপন্থা বুঝি ভগবানের অভিপ্রেত নয়। কিন্তু এ দুরবস্থা অতিক্রম করে বিপ্লবীরা আবার উঠে দাঁড়াল এবং ক্রমে শক্তিশালী দল গঠন করে তুললো। দুর্দ্দান্ত বৃটিশসিংহ এ-দলের গতিরোধ করতে পারেনি। ক্ষুদ্র চারা গাছটিই অনুকুল অবস্থায় প্রকাণ্ড মহীরুহে পরিণত হয়। বাঙলার বিপ্লবী যুবকগণ অতি সামান্য অতি তুচ্ছ অবস্থা থেকে ক্রমে ক্রমে উঠে দাঁড়িয়েছে। এমন এক সময় গেছে যখন শুধু বাইরের লোকই নয়, দলের কর্ম্মীরাও কেউ কেউ বৃটিশের বিরুদ্ধে সংগ্রামে টিকে থাকতে পারবে কিনা তা সন্দেহ করত।

ঢাকা থেকে নাটোরে যাই; রংপুর জেলায় ভিতরবন্দ থানায় কিছুদিন থাকতে হ'য়েছিল। পূর্ব্ব বঙ্গে বিপ্লবী যুবকদের যে-সংগঠন, যে-কর্ম্মোদ্দীপনা ও সাধারণ রাজনীতিক চেতনা দেখেছিলাম উত্তর বঙ্গে গিয়ে তার তেমন পরিচয় পাওয়া গেল না। অনুশীলন দলের নেতা শ্রদ্ধেয় 'মহারাজে'র (ত্রৈলোক্য চক্রবর্ত্তী) চিঠি পেয়ে কুড়িগ্রাম থেকে কলকাতা রওনা হলাম। ১৯১৩

সালের নভেম্বর মাসে একদিন অতি প্রত্যুষে কলকাতায় রাজাবাজারে একটি বাড়ীতে গিয়ে ঢুকলাম। গেটে ঢুকতেই সশস্ত্র পুলিস আমাকে চ্যালেঞ্জ ক'রল। আমি দৌড় দিলাম—দু-তিনজন পুলিস আমার পেছনে ধাওয়া করল, আমি এক ছোট্ট গলিতে ঢুকে সরে পড়ি। অন্য এক বাসায় গিয়ে এ-খবর ব'ললাম। এক বন্ধু সংবাদ নিতে এসে রাস্তায় ভিড়ের মাঝখান থেকে শুনে এল যে, এ-বাড়ীতে বোমা পিস্তল সহ একদল যুবক ধরা পড়েছে। পুলিস এখানে বোমার কারখানার সন্ধান পেয়েছে। এদের নিয়েই রাজা-বাজার বোমার মামলা তৈরী হয়; এ-মামলায় ষড়যন্ত্রের সহায়করূপে অভিযুক্ত করার জন্য পুলিস আমার নামে ওয়ারেণ্ট বার করেছিল এবং জুনাইডাঙায় (রংপুর জেলা) আমার বাসস্থান খানাতল্লাশ ক'রে 'স্বাধীনতা' শীর্ষক রাজদ্রোহাত্মক পুস্তিকাখানি নিয়ে আসে। আমি তখন পুলিসের নাগালের বাইরে।

এই বৎসর কয়েকটি ডাকাতি ও হত্যাকাণ্ড অনুষ্ঠিত হয়েছিল। কলেজ স্কোয়ার পুকুরের সিঁড়িতে বসে একটি টিকটিকি (ডিটেক্‌টিভ) পুলিস সন্দিগ্ধ লোকদের গতিবিধি লক্ষ্য করছিল। সবে মাত্র তখন সন্ধ্যা—চারদিক আলোকমালায় সজ্জিত। অসংখ্য লোক এই সময়টায় পুকুরের চারপাশে ঘুরে বেড়ায়। অকস্মাৎ পিস্তলের আওয়াজ হল, দেখা গেল গুপ্তচরের দেহ ধূলায় লুণ্ঠিত। রিভলভার হাতে বুক ফুলিয়ে হত্যাকারী যুবক বের হয়ে গেল। সান্ধ্যভ্রমণকারীরাও নীরবে সরে পড়ল। শুধু বিশ্বাস-ঘাতকের দেহটি মাটিতে পড়ে রইল। পরদিন সন্ধ্যায় ময়মনসিংহ শহরে ইন্‌স্পেক্টর বঙ্কিম চৌধুরীকে বোমা ছুঁড়ে হত্যা করা হয়। রানীগঞ্জ, ভদ্রেশ্বর ও মেদিনীপুরেও বোমা নিক্ষিপ্ত হয়েছিল। শিক্ষিত মধ্যবিত্তেরা এই ধরনের কাজের খুব তারিফ করত এবং তিন চার মাস এ-ধরনের কিছু খবর না পেলে হতাশ হয়ে পড়ত। সন্ত্রাসবাদী কাজে দেশের ছাত্র

ও যুবকগণ উৎসাহিত হত এবং এই ধরনের কাজের ভিতর দিয়েই স্বাধীনতার স্বপ্ন সফল হবে এই এরা মনে করত। অভিজ্ঞ ব্যক্তিদের মতে, বিপ্লবী যুবকেরা কর্ম্মী, ত্যাগী, সাহসী ও প্রকৃত স্বদেশ হিতৈষী; সাম্রাজ্যবাদের দৃঢ় ভিত্তি গুঁড়িয়ে দেওয়ার মত সাহস ও মনোবল একমাত্র এদেরই আছে

আমরা কয়েকজন কলকাতা বরাহনগরে বাসা ভাড়া করে থাকতাম; কলকাতার বাইরে অপেক্ষাকৃত নিরাপদ স্থান বলে ওখানে বাসা নেওয়া হয়। অনুশীলন সমিতির কেন্দ্র ঢাকায়—কলকাতায় তার প্রধান শাখা। এখানে বহু ছাত্র ও যুবক এই সমিতির অন্তর্ভুক্ত ছিল। বিস্ফোরক পদার্থ (Explosives) সংগ্রহ, পিস্তল-রিভলভার সংগ্রহ ও মেরামত, প্রেসে বিপ্লবাত্মক পুস্তিকা ছাপানো, উত্তরভারতের বিপ্লবীদের সঙ্গে যোগাযোগ স্থাপনের ব্যবস্থা কলকাতা থেকেই হয়। বাঙলাদেশের বিভিন্ন অঞ্চলের কর্ম্মীদের সঙ্গে সংযোগ রাখার পক্ষেও কলকাতা সুবিধাজনক স্থান। এখান থেকে প্যাকেট তৈরী করে শত শত বিদ্রোহাত্মক পুস্তিকা বিভিন্ন জেলায় পাঠান হয়; কথা থাকে একই নির্দ্দিষ্ট দিনে সর্ব্বত্র ঐ পুস্তিকা বিলি করা হবে। খবরের কাগজে বের হত—চট্টগ্রাম, ঢাকা, রংপুর, সিলেট, গৌহাটি, কলকাতা, পাটনা, দিল্লী ও লাহোর "স্বাধীন ভারত" বা "ইণ্ডিপেণ্ডেণ্ট ইণ্ডিয়া" এবং "স্বাধীনতা" (লিবার্টি) নামক বিদ্রোহাত্মক পুস্তিকা স্কুলে, কলেজে, মেসে, দেয়ালে গত রাত্রিতে বিলি করা হয়েছে। তার পরই চলে খানাতল্লাশ ও গ্রেপ্তারের হিড়িক। তারপর সব থেমে যায়। চার পাঁচমাস পর অকস্মাৎ আবার অন্য একটি পুস্তিকা বিলি হয়—আবার ধরপাকড়। এমনি ধারাই চলে।

তিন-চার জন ছাড়া কলকাতার প্রকাণ্ড রাজনীতিক আন্দোলনের নেতারা কেউই বিপ্লবীদের সঙ্গে যোগ রাখত না। ভীতিই তার প্রধান

কারণ। পশ্চিম বঙ্গের দু-একটি দল দুর্ব্বলভাবে সন্ত্রাসবাদ চালিয়ে যেত। আমরা পূর্ব্ব বঙ্গ থেকে কলকাতার সম্বন্ধে খুব বড় ধারণা পোষণ করতাম। এখানে এসে দেখি, কলকাতায় রাজনীতিক জীবন ছন্নছাড়া হয়ে গেছে। অনুশীলন সমিতির ঘাঁটি পূর্ব্ব বঙ্গে; উত্তর বঙ্গের সর্ব্বত্র এবং আসামের স্থানে স্থানেও এ-দল কাজ করত। মুর্শিদাবাদ, নদীয়া, খুলনাতেও তখন এই সমিতির শাখা বিস্তার হচ্ছে। ক্রমে ক্রমে কলকাতাই পার্টির প্রধান কেন্দ্র হয়ে উঠে। কিন্তু অর্থ সংগ্রহের জন্য পূর্ব্ব বঙ্গের সুদখোর ধনী মহাজন ও পাট ব্যবসায়ীদের টাকা লুঠ করাই তখনো ভরসা। প্রতি জেলার জেলা-সংগঠক ( District Organiser ) বা 'পরিচালক' এবং বাঙলার বাইরে গিয়ে পরিচালকের কাজ করার জন্য পূর্ব্ব বঙ্গ থেকে, বিশেষ করে ঢাকা থেকেই পরিচালক যোগাতে হ'ত।

স্বদেশী আন্দোলনের সময় যাঁরা বিপ্লবী সঙ্ঘের নেতৃত্ব গ্রহণ করে' যশ অর্জ্জন করেছিলেন এবং আদর্শ স্থানীয় হয়েছিলেন, তাঁরা জেলে, দ্বীপান্তরে। বারীন ঘোষ, উপেন বন্দ্যোপাধ্যায়, উল্লাসকর দত্ত, হেমচন্দ্র দাস মাণিকতলা বোমার মামলায় দণ্ডিত: পুলিন দাস ঢাকা ষড়যন্ত্র মামলায় ও নরেন সেন বরিশাল ষড়যন্ত্র মামলায় কারাগারে নিক্ষিপ্ত। অরবিন্দ দেশত্যাগী। ছোট ছোট গ্রুপ-নেতারাও বন্দী। নেতাদের অনুপস্থিতিতে কিন্তু দলের কাজ বন্ধ হয়নি; অজ্ঞাত অখ্যাত যুবক কর্ম্মীরা কাজের ভিতর দিয়ে জ্ঞাত ও খ্যাত নেতা হয়ে উঠেছে,— দলের বিপ্লবী ধারা বজায় রেখেছে। গোপন দলের নেতার খ্যাতি তখনকার দিনে দলের লোকদের মধ্যেই সীমাবদ্ধ ছিল। ১৯১৪ সালের প্রথমভাগে পশ্চিমাঞ্চল থেকে দীর্ঘকায় এক বলিষ্ঠ বাঙালী যুবক এলেন আমাদের নেতাদের সঙ্গে দেখা করতে; তিনি বিখ্যাত রাসবিহারী বসু। তিনিই উত্তর ভারতের বিপ্লবী দলের নেতা। দিল্লীতে বড় লাট সাহেবের

উপর বোমা নিক্ষেপের পর তিনি গা-ঢাকা দিয়েছেন। তাঁর নামে ওয়ারেণ্ট আছে। পুরস্কার ঘোষণাও আছে। দিল্লী ষড়যন্ত্র মামলার সঙ্গে তিনি সংশ্লিষ্ট। চেহারায়, কথাবার্ত্তায়, বুদ্ধি-কৌশল ও চাতুর্য্যে তিনি বড়দরের বিপ্লবী নেতা হওয়ার যোগ্য তাতে কোনো সন্দেহ নাই। চন্দননগরের বিপ্লবী দলের সঙ্গে তিনি আমাদের দলের যোগ স্থাপন করে গেলেন। বেনারস, দিল্লী ও লাহোরের সঙ্গে যোগসূত্রও স্থাপিত হয়। রাসবিহারী নির্ব্বিঘ্নে লাহোর ফিরে গেলেন অথচ গ্রেপ্তারের পুরস্কার ঘোষণায় তাঁর ফটো শহরে, বাজারে, রেল-স্টেশনে সর্ব্বত্র টাঙিয়ে দেওয়া হয়েছিল।

অতঃপর নাটোর, দীঘাপাতিয়া, পাটুলী, পুটিয়া হয়ে কলকাতা থেকে রাজসাহী যাই। প্রত্যেক স্থানেই একটি ক'রে যুবকদল ছিল যারা ইংরাজ-রাজত্ব উচ্ছেদের কামনা নিয়ে কাজ করত। রাজসাহী জেলার চার্জ নিয়ে থাকার কোনো আশ্রয়স্থান ছিল না। কলেজের হোস্টেল ও মেসে 'গেস্ট' হয়ে ক'দিনই বা চলে। পুলিসের সন্দেহে পড়ার আশঙ্কাও আছে। অবশেষে ছবি বাঁধার দোকান খোলার জন্য পূর্ব্ব বঙ্গ থেকে একজনকে আনা হয়; দোকানদারীর আবরণে পুলিসের চোখে ধূলো দিয়ে থাকার উপায় করা হ'ল এ-ভাবে। প্রতি জেলাতেই জেলার ভারপ্রাপ্ত পরিচালকের থাকার একটা সুব্যবস্থা করে নেওয়ার প্রয়োজন হত। বাড়ীতে আশ্রয় দেওয়ার মত সাহসী ও সহানুভূতিশীল লোক খুব কমই ছিল। কলেজের ছাত্র ও অন্যান্য বন্ধুরা নিয়মিত সাহায্য দিয়ে আমাদের দু'জনের খোরাকী জোগাত।

রাজাবাজার বোমার মামলায় আমার নামে ওয়ারেণ্ট বের হওয়া অবধি আমাকে নাম পরিবর্ত্তন করে নিতে হয়। কিছুদিন পর দিনাজপুর গিয়ে সে-নামও বদলাতে হল। আমাকে কেন্দ্র স্থান থেকে দিনাজপুরের কার্য্যভার দিয়ে পাঠান হ'ল।

দিনাজপুর শহরে একজন উকীলের অর্থসাহায্যে আমাদের খোরাকী ও অন্যান্য সাধারণ খরচ চলে যেত। দু'জনের মাসে ২৫৲ টাকাতেই চলে। তিনি সন্ত্রাসবাদীদলের শুভানুধ্যায়ী ছিলেন। নাটোরেও একজন বড় উকীল আমাদের থাকা-খাওয়ার সাহায্য করতেন অকুণ্ঠিত চিত্তে। পূর্ব্ব বঙ্গে এরকম সাহায্য ও আশ্রয় বেশীই পাওয়া যেত।

১৯১৪ সালের মধ্যভাগে কয়েকটি হত্যাকাণ্ড হয়। চাটগাঁ ও ঢাকায় দু'জন গুপ্তচর গুলিতে নিহত হয়।

আই-বি ইন্‌স্পেক্টার নৃপেন ঘোষ স্বদেশীদের পিছনে লাগার ওস্তাদ। একদিন সন্ধ্যায় চিৎপুর ট্রামে শোভাবাজারের মোড়ে যেই ট্রাম থেকে নেমেছেন, অমনি কয়েকজন যুবক রিভলভার উঁচিয়ে ইন্‌স্পেক্টারকে লক্ষ্য ক'রে গুলি ছোঁড়ে; তিনি ধরাশায়ী হন। একটি পুলিস গার্ড পশ্চাদনুসরণ করতে গিয়ে গুলি খেয়ে মরে। উজ্জ্বল গ্যাসের আলোকে অসংখ্য লোক অবাক হ'য়ে এ-দৃশ্য দেখে। কয়েকজন পুলিস আসার পথে সোরগোল শুনে এক যুবককে দৌড়ে ধরে ফেলে। তার হাতে ছিল রিভলভার। হাইকোর্ট সেসনে জুরীর বিচারে কলেজের ছাত্র উপরোক্ত আসামী নির্ম্মল রায় জুরীদের মতে নির্দ্দোষ ব'লে সাব্যস্ত হয়।

জজ সাহেব পুনর্বিচারের আদেশ দেন,—এবারও জুরীরা আসামীকে নির্দ্দোষ বলে। তৃতীয়বার বিচার হওয়ার কথা হয়। দেশশুদ্ধ লোক চঞ্চল ও অসন্তুষ্ট হয়ে বলতে লাগলো—ছেলেটাকে ফাঁসীতে লটকাবার জন্য তারা ব্যগ্র। পরে সরকারী হুকুম আসে যে, নির্ম্মলের বিরুদ্ধে মামলা উঠিয়ে নেওয়া হবে। ব্যারিস্টার নর্টন সাহেবের জেরায় নির্ম্মলের মামলার ইতিবৃত্ত তখন সমগ্র বাঙলার লোকের চিত্ত আকৃষ্ট করেছিল।

১৯১৩ সাল অবধি আমাদের ভবিষ্যতে বিশ্বাস করার মত আশাপ্রদ অবস্থা তেমন কিছুই ছিল না। তবু আমরা অনেক অভাব, দুঃখকষ্টের

ভিতর দিয়ে অম্লানচিত্তে কাজ করে যেতাম। অর্থাভাব, আশ্রয়াভাব তো ছিলই—দেশের লোকের চেতনা ও মনোবলেরও অভাব ছিল প্রচুর। ফলে লোকের কাছ থেকে সাড়া পাওয়া যেত খুবই কম। টেররিস্ট দলের কাজের প্রতি শিক্ষিত জনসাধারণের প্রশংসার ভাব ছিল, কিন্তু তা সক্রিয় প্রশংসা নয়। কর্ম্মীদের অসীম ত্যাগ, ধৈর্য্য ও কষ্টসহিষ্ণুতা অবলম্বন করে চলতে হত। কর্ম্মাদর্শের প্রতি একান্ত অনুরাগ থাকায়, স্বদেশের স্বাধীনতা-মন্ত্রে দীক্ষিত আমরা, পরমানন্দে সমস্ত দুঃখ-কষ্টের বিরুদ্ধে সংগ্রাম করেছি। কোন দুঃখকেই দুঃখ বলে মনে করিনি।

শুধু সেদ্ধ ভাত খেয়ে বা একটি রুটি কিনে খেয়ে কতদিন কাটিয়ে দিয়েছি। শুধু একটি কম্বল সম্বল করে শীতের রাতে রেল-স্টীমারে যাতায়াত করেছি। উত্তর বঙ্গের শীতে স্যাঁত্ স্যাঁতে একতলা ঘরে কতকাল যাপন করেছি। শীত-কাপড় বলে কোনো বস্তু আমরা ব্যবহার করিনি। অবশ্য বাঙালীর ব্যবহৃত সাধারণ একটা মোটা চাদর ফেরারী বা ঘর-ছাড়া বিপ্লবীরা প্রায় সকলেই ব্যবহার করত। এ-সব অভাবের পীড়ন ব্যক্তিগতভাবে আমাকে পীড়িত করেনি। কারণ, নিজ বাড়ীতে থাকাকালেও এর চেয়ে বেশী আরামে ছিলাম না; সম্মানী ব্রাহ্মণ বংশের মর্য্যাদাবোধটা ঠিক ছিল, কিন্তু আর্থিক অবস্থার দিক দিয়ে আমরা ছিলাম নিঃস্ব। আমরা ছোটবেলায় দেশে ম্যালেরিয়া রোগ দেখিনি। যাই হোক উত্তর বঙ্গ তখন ম্যালেরিয়ায় উজাড় হয়ে যাচ্ছিল। আমি এ অঞ্চলে কাজ করতে এসে জ্বরে আক্রান্ত হয়ে পড়ি। কুইনিন খেতে খেতে আমার সমস্ত কিছুই যেন তেতো হয়ে গিয়েছিল। দুপুর রোদে পথ চলতে চলতে জ্বর এল—পথের ধারে একটা বাবলা গাছের তলায় জ্বর গায়ে শুয়ে পড়লাম; শীতে সর্ব্বাঙ্গে কম্পন—কিছুক্ষণের মধ্যেই জ্বর বেড়ে উঠে—তৃষ্ণায় অস্থির হয়ে পড়ি। নিকটেই গর্ত্তের মধ্যে

শুকিয়ে যাওয়া বর্ষার জলের শেষটুকু উপভোগ্য স্থান হয়েছিল যত রাজ্যের ব্যাঙের। তৃষ্ণার জ্বালা সইতে না পেরে উঠে গিয়ে দু'হাতে অঞ্জলীভরে সেই জল পান করে এসে আবার শুয়ে পড়লাম। বেলা শেষ হয়ে আসে আর জ্বরও সেরে যায়। দুটো কুইনিন পীল গিলে আবার উঠে গন্তব্যস্থানাভিমুখে রওনা হলাম। কোনোদিন হয়ত একজন ভদ্রলোকের বাড়ীতে একদিনের জন্য গেছি, এমন সময় জ্বর এসে পড়েছে—একদিনের স্থানে সাতদিন বিছানায় পড়ে থাকতে হয়েছে; নিজেও যন্ত্রণা ভোগ করি, অপরকেও দুঃখ-যন্ত্রণা দিই। এমনি করেই কত মাস, বৎসরাবধি চলে গিয়েছে। ম্যালেরিয়ায় দেহ ভেঙে দিয়েছে বটে—তবে মন ভাঙতে পারেনি। মন ছিল স্বাধীনতা সংকল্পের ইস্পাতে গড়া। সাধারণ গৃহস্থ যেখানে মুষড়ে পড়ে, বিপ্লবী সেখানে আদর্শের উদ্দীপনায় মাথা উঁচু ক'রে রাখে। ম্যালেরিয়া কিছুতেই সারছে না দেখে উত্তর বঙ্গের ভারপ্রাপ্ত নেতাকে লিখেছিলাম:

'দাদা, স্বাস্থ্য আর টিকছে না, কি করি বলুন তো?'

উত্তরে লিখেছিলেন: "কিছুই করার নেই। অসুখের প্রতিকার চিকিৎসা ও কতগুলি স্বাস্থ্যনীতি পালন করা ছাড়া আর কিছুই করার নেই। ইংরেজেরা কোন্ সুদূর দেশ থেকে এসে আসামের জঙ্গলে বাণিজ্য বিস্তার করছে—কত দুর্গম দেশে প্রবেশ করে লুঠের ব্যবসা চালাচ্ছে। মরে মরেও এশিয়া, আফ্রিকায় সাম্রাজ্যবিস্তার করতে তারা কুণ্ঠিত হয়নি। তোমরা কিনা পূর্ব্ব বঙ্গের বাইরে বিপ্লব প্রচারে যেতে ভয় পাও। এখানকার স্বাস্থ্য খারাপ হতে পারে তবু এখানে থাকতে হবে—কাজ করতে হবে; রোগের সঙ্গে লড়াই করে করেই দাঁড়াতে অভ্যাস করতে হবে। পূর্ব্বে যারা এসেছে প্রায় সবাই ভগ্ন-স্বাস্থ্য নিয়ে ফিরে গেছে। সকলেই এসে ম্যালেরিয়া হলেই পালাতে চায়—

তবে এখানে থাকবে কে? বিপ্লবী-সংগঠনের বিস্তার করবে কে? বাঙলায় আসামে বিপ্লবী চেতনা জাগাবে কে? কালাজ্বরের ভয়ে কেউ আসাম অঞ্চলে যেতে চায় না। সকল রকম প্রতিকূল অবস্থার বিরুদ্ধে সংগ্রাম করেই বিপ্লবী-দলের ভিত্তি শক্ত করতে হবে।" চিঠি পেয়ে আমি বিস্মিত হলাম কিন্তু উদ্দীনপনাও পেলাম খুব।

জেদ করলাম,—এখানে তো থাকবই—স্বাস্থ্যও ভাল করে তুলতে হবে। এরপরও আমি অনেকদিন উত্তর বঙ্গে ছিলাম। ম্যালেরিয়াও ছেড়ে গিয়েছিল। কুইনিন সর্ব্বদাই পকেটে নিয়ে ঘুরতাম এবং খাওয়ার নিয়ম মেনে চলতাম।

বাঙলা দেশের বহু বিপ্লবী যুবক বর্দ্ধমানের বন্যায় রিলিফের কাজ করতে গিয়েছিল। আমারও যাওয়ার ইচ্ছা প্রবল হয়। সেখানে শত শত নরনারী গৃহহারা, অন্নহীন, বস্ত্রহীন, জলে দাঁড়িয়ে। কার না ইচ্ছা হয় সেখানে গিয়ে আর্ত্তের সেবা করতে,—বিশেষত, তখন আমরা বিবেকানন্দের সেবা-ধর্ম্মের মহান আদর্শে অনুপ্রাণিত। দলের নির্দ্দেশ এল—'সবাই গেলে চলবে কেন?' ফলে আমি কুড়িগ্রাম মহকুমার গ্রামাঞ্চলে ঘুরে বর্দ্ধমানে চাঁদা সংগ্রহ করে পাঠাতে লাগলাম।

অর্থাভাব লেগেই ছিল। নিজেদের ব্যক্তিগত প্রয়োজন খুবই সামান্য। ডাল ভাত বা সেদ্ধ ভাত হলেই খুশি, কখনো কখনো মাছের ঝোল। সকাল বেলা দু-এক পয়সার মুড়ি অথবা ছাতু দিয়ে জল খাওয়া। চা-বিড়ি-সিগারেটের কোনো বালাই ছিল না—পানও না। কলকাতায় মুড়ি ও বেগুনী, কখনো বা মুড়ি-মুড়কি আমাদের প্রাতরাশ ছিল। জন প্রতি দু'পয়সা হিসাবে খরচ। বিকালে জলখাবার খাওয়ার মত অর্থ সংস্থান ছিল না। টাকা হাতে থাকলেও আমরা প্রয়োজনাতিরিক্ত এক পয়সাও ব্যয় করতাম না এবং কোনো রকম বিলাসিতার ধারেও

যেতাম না। দিনাজপুর থাকা কালে দু'দিন কাটারীভোগ চালের ভাত রেঁধে খাওয়ার লোভ সম্বরণ করতে পারিনি। যুক্তি ছিল, শুধু সেদ্ধ ভাত খেতে গেলে মাঝে মাঝে সরু চাল খাওয়া দরকার।

ম্যালেরিয়ায় স্বাস্থ্য খারাপ হয়ে যাওয়ায় পুরী ভুবনেশ্বর যাই হাওয়া বাদলাতে। আমাদের শ্রদ্ধেয় "মহারাজের" অসুখ হওয়ায় ডাক্তার তাঁকে কিছুদিনের জন্য হাওয়া পরিবর্ত্তনের নির্দ্দেশ দিয়েছিলেন। তারই সঙ্গে থাকার জন্য এবং নিজের স্বাস্থ্যও ভাল করার জন্য পুরী গিয়ে কিছুদিন ছিলাম। উড়িয্যার ছাত্রদের সঙ্গে অনেক কথাবার্ত্তা বলেও 'স্বদেশী' কাজের দিকে তখন তা'দের আকৃষ্ট করা যায়নি।

# মসার পিস্তল

কলকাতার বন্দুক ব্যবসায়ী রডা কোম্পানীর মসার পিস্তলগুলি অপূর্ব্ব কৌশলে হস্তগত করা বাঙলার বিপ্লবের ইতিহাসের একটা গুরুত্বপূর্ণ ঘটনা। রডা কোম্পানী বিদেশ থেকে অস্ত্রশস্ত্র আমদানী ক'রে এখানে কারবার করত। সময়টা ছিল ১৯১৪ সালের আগস্ট মাসের শেষভাগ। কোম্পানীর একটি বাঙালী কর্ম্মচারী এক চালান অস্ত্র নিয়ে আসেন। বাকা ৫০টা মসার পিস্তল ও ৪৬ হাজার রাউণ্ড বুলেট হাওড়া স্টেশন থেকে উধাও হয়ে যায়। যে বাঙালী বাবুটি স্টেশন থেকে মাল ডেলিভারী নিতে গিয়েছিলেন তিনি আ'র ফিরলেন না। বৌবাজারের অলি-গলি খুঁজে পুলিস হাজার হাজার বুলেট পেয়ে গেল, কিন্তু অনেক ধর-পাকড় খানাতল্লাশ করে একটি পিস্তলও বের করতে পারেনি। জার্মানীর তৈরী মসার অতি শক্তিশালী পিস্তল,—এগুলি পেয়ে বাঙালী বিপ্লবীরা দুর্দ্ধর্ষ সাহসী হয়ে উঠেছিল। কারুকার্য্য খচিত মসৃণ সুন্দর যন্ত্রটির যে এত ধ্বংসকারী ক্ষমতা আছে না জান্‌লে তা বুঝবার উপায় নেই। যে কাঠের ফ্রেমে পুরে এই পিস্তল কোমরে বেঁধে রাখা যায়, দরকার মত সেই ফ্রেম খুলে পিস্তলের বাঁটে লাগিয়ে আবার তাকে মসার রাইফেল বন্দুকরূপে কাঁধে তুলে ধরা যায়। বিভিন্ন দলের মধ্যে ৫০টি মসার পিস্তল বিতরণ করা হয়। বিপিন গাঙ্গুলীর দল এ-অস্ত্র

সংগ্রহ করে। প্রায় প্রত্যেকটি সন্ত্রাসবাদী আক্রমণে এই পিস্তল ব্যবহৃত হয়েছিল। মণ্টেগু-চেমসফোর্ড শাসন সংস্কার সম্পর্কিত রিপোর্টে বলা হয় যে, ৫০টা মসার পিস্তল বাঙলা গভর্নমেণ্টকে প্রায় অচল করে তুলেছিল।

১৯১৪ সালের যুদ্ধ আরম্ভ হওয়ার পর শুনা গেল যে, শিখ রক্তে বজবজের গঙ্গাজল রঞ্জিত হয়ে গেছে। কানাডা ও আমেরিকা থেকে "গদর পার্টি"র দেওয়া অস্ত্র নিয়ে শিখরা ফিরে আসছিল দেশে বিদ্রোহ করার উদ্দীপনায়। বজবজে "কোমাগাতা মারু" স্টীমার পৌছতেই তারা শুনল যে, তাদের বন্দী করা হবে। তৎক্ষণাৎ স্টীমারের উপর থেকেই স্বাধীনতাকামী শিখ বীরগণ সশস্ত্র পুলিসের উপর গুলি চালাল। শিখরা যুদ্ধ করতে করতে নীচে নেমে কলকাতা অভিমুখে মার্চ করতে চেষ্টা করে। উভয় পক্ষেই হতাহত হয়। পুলিস কমিশনার হ্যালিডে সাহেব আহত হন। ২০।২৫ জন শিখ নিহত হয়। আহত শিখরা কেউ কেউ রক্তাক্ত দেহে গঙ্গায় ঝাঁপিয়ে পড়ে ও পুলিসের গুলিতে জীবন দেয়। শিখ দলের নেতা বাবা গুরুদিৎ সিং এবং আরো অনেকে পালিয়ে যায়। বাকী ৬০।৭০ জনকে বন্দী করে পাঞ্জাব পাঠিয়ে দেয়। "ওয়া গুরুজী কি ফতে," "হিন্দুস্থান জিন্দাবাদ" ধ্বনি দিতে দিতে বন্দীরা কলকাতা থেকে লাহোরে যায়।

# বোমার টুক্‌রায় আহত

নবেম্বর মাসে এক জবরদস্ত শত্রুকে নিধন করতে গিয়ে আমরা নিজেরাই আহত হই। দু'টি বোমা ছোঁড়া হয়—একটি বৈঠকখানা ঘরে। দেহরক্ষী হেড কনেস্টবল গুলিভরা পিস্তল হাতে নিয়েই দাঁড়িয়েছিল দুয়ারের সম্মুখে,—মরল কিন্তু সে-ই আগে। বিপুল শব্দে বোমা ফাটল—ঘরের আসবাবপত্র সব টুক্‌রা টুক্‌রা হয়ে গেল, ইলেকট্রিক আলো চুরমার হয়ে গেল—সমস্ত বাড়ী কেঁপে উঠল। বৈঠকখানার ভিতর তিন জন আহত অবস্থায় অজ্ঞান—উপরতলা থেকে মরণের আর্ত্তনাদ উঠল। যাকে উদ্দেশ্য করে বোমা নিক্ষিপ্ত হল তিনি মুহূর্ত্ত পূর্ব্বে চেয়ার ছেড়ে উঠেছেন—সিঁড়িতে দোতলায় উঠবার পথে জ্যান্ত অবস্থায় স্বামীকে দেখেই স্ত্রী নাকি ছুটে এসে কেঁদে বললেন, 'ওগো এবার চাকরী ছাড়। কাজ নেই আমাদের বড় চাকরীর গৌরবে।' আমরা আহত দেহে ছুটে যাই। সম্মুখে আশে পাশে বহুলোক রাস্তায় বেরিয়ে পড়েছে। তাদের জিজ্ঞাসা : "হ্যাঁগা এ কিসের শব্দ? তোমরা দৌড়াচ্ছ কেন?" দ্রুতপদে এগুতে এগুতে বলি, "দেখতে যাই কোথায় কি হল।" হ্যারিসন রোডের উপর উঠতেই কে বলে উঠ্‌ল, "ও আর কিছু নয়। জার্মানী বোমা মেরেছে নিশ্চয়।" কেউ কেউ আকাশের দিকে তাকিয়ে দেখছে। দেখে বলে—"এখানে নয়, ডায়মণ্ডহারবারে কিছু ঘটেছে—এ তারই শব্দ।"

